# বিজয়ের পথে মুসলিম উম্মাহ্

শাইখ আনোয়ার আল আওলাকি

(আল্লাহ্ তাঁকে সাহায্য করুন এবং রক্ষা করুন)

শাইখ এর অডিও লেকচার "**Allah is preparing us for victory**" অবলম্বনে

**ডানপিটে মিডিয়া প্রকাশিত**

**ডানপিটে মিডিয়ার বিতরণ সংক্রান্ত বিশেষ অনুরোধঃ**

এই গ্রন্থের টিকাসহ যে কোন অংশে কোন প্রকার সংযোজন, বিয়োজন, পরিবর্তন, পরিমার্জন ব্যতিরেকে যে কোন ব্যাক্তি প্রকাশনাটি প্রচার বা বিতরণ করার নিঃশর্ত অধিকার রাখেন।

**ডানপিটে মিডিয়ার দায়ভার সংক্রান্ত স্বীকারোক্তিঃ**

ডানপিটে মিডিয়ার দায়িত্ব শুধু ততটুকুতেই সীমাবদ্ধ থাকবে যতটুকু এই গ্রন্থের লেখকের বক্তব্যের সাথে আমরা একমত পোষণ করে প্রকাশ করেছি। একই লেখকের অন্য কোন বক্তব্য বা উক্তি থেকে আমরা সম্পুর্ন দায় মুক্ত।

## সম্পাদকের কথা

রসুলুল্লাহ সাল্লালাহু আলাইহি ওয়া সাল্লামের রেখে যাওয়া মুসলিম উম্মাহ্ আজ এমন এক ভয়াবহ সময় অতিক্রম করছে যা ঈমানদারদের জন্য একটি গুরুত্বপূর্ন সিদ্ধান্তকর অবস্থার সৃষ্টি করেছে। ভয়াবহ এই জন্য নয় যে কুফ্ফার এবং মুনাফিকরা সম্মিলিতভাবে ইসলামকে ধ্বংসের এবং মুসলিমদের উপর যুল্মের সর্বোচ্চ চেষ্টায় সফল হচ্ছে বরং ভয়াবহ এইজন্য যে এই উম্মাহ্র আহ্লে ইলমের দাবিদাররা তাদের ভীরুতা উম্মাহ্র মাঝে ছড়িয়ে দিয়ে এমন এক হীনমন্যতার সৃষ্টি করেছে যা অধিকাংশ ইসলাম প্রে মিদের মানতে বাধ্য করেছে যে মুসলমান এমনই একটি দুর্বল জাতি যারা ইসলামের বিজয়ের জন্য আল্লাহ্ প্রদত্ত্ব উপায় অবলম্বনের অর্থাৎ জিহাদ নিয়ে চিন্তা করার শক্তিটুকুও রাখেনা, তাই বাতিলের সাথে আপোষই একমাত্র সমাধান। ফলশ্রুতিতে ব্যাঙের ছাতার মত গড়ে উঠেছে আপোষকামীদের অসংখ্য আন্দোলন যারা বাস্তবতাকে চোখের আড়ালে রেখে ব্যাক্তিশুদ্ধির নামে কেবল নিজেদের মস্তিষ্ক প্রসূত কিছু কর্মকান্ডের মাঝেই নিজেদের সীমাবদ্ধ রেখে তৃপ্তির ঢেকুর তুলছে।

অন্যদিকে আলহামদুলিল্লাহ্, আমরা আল্লাহ্র কাছে কৃতজ্ঞ যে এই পরিস্থিতিতেও তিনি এই উম্মাহ্ র মাঝে কিছু সিংহ-হৃদয় আলেমের আবির্ভাব ঘটিয়েছেন যারা উম্মাহ্কে রসুলুল্লাহ সাল্লালাহু আলাইহি ওয়া সাল্লাম থেকে পাওয়া আমানাত হিসেবেই গ্রহণ করেছেন এবং উম্মাহ্র সামনে সত্য গোপন করার মত ভয়াবহ খিয়ানাত করেননি । আমাদের পরিবার পরিজন তাদের জন্য কুরবান হোক এবং আল্লাহ্ তাদের হিফাজত করুন যাদের সংস্পর্শ মনে করিয়ে দেয় যে আমাদের রয়েছে শতশত বছরের এমন একটি বীরত্বের ইতিহাস যা মানব সভ্যতা আর কখনোই দেখেনি। তাদের সাহচর্য্য আমাদের উজ্জীবিত করে ইসলামের শক্তি ও বিজয়ের উপর কৃত আল্লাহ্র ওয়াদার উপর ইয়াকিন করতে। আমরা জানি বিজয় শুধু ইসলামেরই এবং তা আল্লাহ্ মুসলমানদের হাত দিয়েই আনবেন, ইনশা আল্লাহ্। আল্লাহ্ বলেনঃ

قَاتِلُوهُمْ يُعَذِّبْهُمُ اللَّهُ بِأَيْدِيكُمْ وَيُخْزِهِمْ وَيَنصُرْكُمْ عَلَيْهِمْ وَيَشْفِ صُدُورَ قَوْمٍ مُّؤْمِنِينَ

অর্থাতঃ **"যুদ্ধ কর ওদরে সাথে, আল্লাহ্ তোমাদের হাতে ওদের শাস্তি দিবেন। তাদের লাঞ্ছিত করবেন, তাদের বিরুদ্ধে তোমাদের জয়ী করবেন এবং মুসলমানদের অন্তরসমূহ শান্ত করবেন।"** (সুরা তাওবাঃ ১৪)

এখন সিদ্ধান্তের সময়। আছো কেউ হবে সেই সাহসি হাত, যাকে আল্লাহ্ ব্যাবহার করবেন ওয়াদাকৃত সেই বিজয় ছিনিয়ে আনতে? কে আছো নওজোয়ান ভুলে তেল-পিঁয়াজ আর বিদ্যুত বিল, তুলে নিবে সাইফুল্লাহ্? কে আছো ভাই অশ্রু ছেড়ে রক্ত দিয়ে লিখবে ইতিহাস? জেনে রাখো ভাই বিজয় তোমার সন্নিকটে, এসো হাতে হাত ধরি কদম চালাই উড়াই মহা সম্মানের কেতন, হয়ে যাই কুফ্ ফার আর মুনাফিকের হৃদয় কাঁপানো এক এক জন ডানপিটে মুজাহিদ।

সম্পাদক

**ডানপিটে মিডিয়া**

# সূচিপত্র

## আল্লাহ তায়ালা যখন কিছু চান তখন তিনিই তার জন্য প্রয়োজনীয় উপায় উপকরণ তৈরী করে দেনঃ

**اذا اراد الله شيئاً هيّئ له اسبابه**

**“আল্লাহ তায়ালা যখন কিছু চান তখন তিনিই তার জন্য প্রয়োজনীয় উপায় উপকরণ তৈরী করে দেন।”**

উল্লেখিত এই মূলনীতিটি গ্রহণ করা হয়েছে ইমাম ইবনে আসীর রহঃ রচীত কালজয়ী ইতিহাস গ্রন্থ আল-কামিল থেকে। যার সারমর্ম হলো, আল্লাহ রব্বুল আলামীন যদি কখনো কোনো অবস্থার সমাপ্তি চান তাহলে তিনি এমন পরিস্থিতি ও উপায় উপকরণ তৈরী করবেন যা সবকিছুকে সেই সমাপ্তির দিকেই পরিচালিত করবে। তাই আল্লাহ তায়ালা যদি এই মুসলিম উম্মাহ্‌র বিজয় চান তাহলে তিনি এমন পরিবেশ পরিস্থিতি তৈরী করবেন যা এই উম্মাহ্‌র বিজয়কে তরান্বিত করবে। আর সেক্ষেত্রে আপনারা (যাদেরকে আল্লাহ তায়ালা দ্বীনের সঠিক জ্ঞান দান করেছেন) বর্তমান বিশ্ব পরিস্থিতি দেখেই বুঝতে পারবেন যে আল্লাহর ইচ্ছায় মুসলিম জাতির বিজয় এখন সময়ের ব্যাপার মাত্র।

আমরা যদি ধরে নেই যে ইমাম ইবনে আসীরের আই মুলনীতিটি সঠিক তাহলে আমরা প্রমাণ করতে সক্ষম হবো যে বর্তমান অবস্থার পরিবর্তন ইনশা আল্লাহ সময়ের ব্যাপার মাত্র।

বিজয়ের ব্যাপারে আমরা যদি কোরআন ও সুন্নাহয় বর্ণীত সাধারণ মুলনীতিগুলোর দিকে লক্ষ করি তাহলে দেখতে পাই যে আল্লাহ তায়ালা তাঁর কোরআনে এই উম্মতের বিজয়ের ব্যাপারে প্রতিশ্রুতি দান করেছেন এবং তার রসূল মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামও এই উম্মাহ্‌কে বিজয়ের সুসংবাদ দিয়েছেন। অতএব এটা আমাদের ঈমান ও আকীদার একটি গুরুত্বপূর্ণ অংশ যে আমরা দৃঢ়ভাবে বিশ্বাস করি এই উম্মাহ্‌ই অবশেষে বিজয়ী হবে; তাতে তাদের বর্তমান অবস্থা যা-ই হোকনা কেন। আর এই উম্মতের বিজয়ের ব্যাপারে আপনার মনে যদি কোনো সন্দেহ সংশয় থাকে তাহলে বুঝতে হবে যে আপনার ঈমান আক্বীদায় নিশ্চয়ই কোনো সমস্যা আছে ; কেননা এ বিষয়ে কোরআন ও সুন্না হয় বিবৃত দলীলগুলো এতোই মযবুত ও সুস্পষ্ট যে বিষয়টিকে উপেক্ষা করার কোনো উপায় নেই।

আপনাদের সদয় অবগতির জন্য আমি নিচে এ বিষয়ে কোরআন ও সুন্নাহর কিছু দলীল উপ স্থাপন করলামঃ

**وَلَقَدْ كَتَبْنَا فِي الزَّبُورِ مِنْ بَعْدِ الذِّكْرِ أَنَّ الأَرْضَ يَرِثُهَا عِبَادِيَ الصَّالِحُونَ**

**লাওহে মাহফুযের পর সকল আসমানী কেতাবেও আমি একথা দিয়েছি যে , যমীনের উত্তরাধিকারী একমাত্র আমার নেককার বান্দারাই হবে।** *(সূরা আল আম্বিয়া, আয়াত ১০৫)*

অতএব ঘটনা পরিক্রমায় অবশেষে আল্লাহর নেককার বান্দারাই পৃথীবির উত্তরাধিকার লাভ করবে।

আলাহ আযযা ওয়া জাল্লা আরো বলেন-

**وَلَقَدْ سَبَقَتْ كَلِمَتُنَا لِعِبَادِنَا الْمُرْسَلِينَ إِنَّهُمْ لَهُمُ الْمَنصُورُونَ وَإِنَّ جُندَنَا لَهُمُ الْغَالِبُونَ**

**আমার বান্দা- রসূলদের ব্যাপারে আমার এ সিদ্ধান্ত অনেক আগে থেকেই হয়ে আছে যে, তাদেরকে নিশ্চয়ই (আমার পক্ষ থেকে) সাহায্য করা হবে এবং আমার বাহিনী নিশ্চয়ই বিজয়ী হবে।** *(সূরা আস সফফাত, আয়াত ১৭১-১৭৩)*

এখানে আল্লাহ তায়ালা নবী রসূলদেরকে প্রতিশ্রুতি দিয়েছেন যে তিনি অবশ্যই তাদেরকে বিজয় দান করবেন। অন্য এক আয়াতে আল্লাহ তায়ালা বলেন-

**إِنَّ الأَرْضَ لِلَّهِ يُورِثُهَا مَنْ يَشَاءُ مِنْ عِبَادِهِ وَالْعَاقِبَةُ لِلْمُتَّقِينَ**

**এ পৃথিবী তো আল্লাহ তায়ালারই, তিনি তাঁর বান্দাদের মাঝ থেকে যাকে চান তাকেই এর (ক্ষমতার) উত্তরাধীকারী বানান। আর চূড়ান্ত শুভ পরিণতি কেবল মুত্তাকীদের জন্যেই নির্ধারিত।** *(সূরা আল আ'রাফ, আয়াত ১২৮)*

এখানে আল্লাহ তায়ালা বলছেন তিনি সাময়িক সময়ের জন্য যে কাউকে পৃথিবীর নেতৃত্ব দিলেও চূড়ান্ত ভালো পরিণতি কেবল মুত্তাকিদের জন্যই ঘোষণা করেছেন। অন্য এক আয়াতে আল্লা তায়ালা বলছেন-

**يُرِيدُونَ أَنْ يُطْفِئُوا نُورَ اللَّهِ بِأَفْوَاهِهِمْ وَيَأْبَى اللَّهُ إِلاَّ أَنْ يُتِمَّ نُورَهُ وَلَوْ كَرِهَ الْكَافِرُونَ**

**তারা চায় তাদের মুখের ফুৎকারে আল্লাহর (দ্বীনের) নূরকে নিভিয়ে দিতে, কিন্তু আল্লাহ তায়ালা তাঁর নূরকে পূর্ণতা দান না করে কিছুতেই ছাড়বেন না, যদিও কাফেররা তা (চরমভাবে) অপছন্দ করবে।** *(সূরা আত তাওবা, আয়াত ৩২)*

আমরা এখন দেখতে পাচ্ছি যে কাফেররা তাদের সর্বশক্তি নিয়োগ করেছে আল্লাহর নূরকে নিভিয়ে দিতে , আর আল্লাহর নূর হলো তার মনোনীত জীবন ব্যবস্থা ইসলাম এবং মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর রিসালাহ। ইসলামের প্রচার প্রসার ও প্রতিষ্ঠার কাজকে বাধাগ্রস্থ করার জন্য এমন কোনো হীন পন্থা নেই যা তারা অবলম্বন করছে না; কিন্তু আল্লাহ তায়ালা সুস্পষ্টভাবে বলে দিয়েছেন যে এ কাজে তারা সর্বতভাবে ব্যার্থ হবে।

তারা আল্লাহর নূরকে নিভিয়ে দেয়ার জন্য যে পরিমান অর্থ খরচ করে তা যে কাউকে বিস্মিত করবে। আমরা হয়তো মনে করি আল্লাহ আযযা ওয়া জাল্লা তাদের কতো পাহাড় পরিমান সম্পদ দিয়েছেন! কতো উপায় উপকরণ তাদের করতলে! আর তারা এর সব কিছুকে ব্যায় করছে আল্লাহর দ্বীন ইসলামের পথ রুদ্ধ করার জন্য !

মুসলিম উম্মাহর অধিকাংশ লোকেরা আজকাল শুধু অনুযোগ করছে; তারা ইনিয়ে বিনিয়ে বলছে যে 'আমরা তাদের সাথে কিভাবে মোকাবেলা করবো! পৃথিবীর যতো বড় বড় গণমাধ্যম , রেডিও টেলিভিশন, পত্র পত্রিকা, ইন্টারনেট, যোগাযোগ ব্যবস্থা, রাষ্ট্রযন্ত্র, আর্মি পুলিশ, গোয়েন্দা সংস্থা সবই তারা নিয়ন্ত্রণ করে; এক কথায় গোটা বিশ্ব আজ তাদের করতলে। গোটা দুনিয়ার ধনভান্ডার আজ তাদের নিয়ন্ত্রণে; অতএব রণে ভংগ দেয়া ছাড়া

আমাদের আর কিছুই করার নেই। আর যদি আমরা কিছু করতেই চাই তাহলেও এমন কিছু করা ঠিক হবে না যা তাদের সাথে আমাদের প্রত্যক্ষ সংঘর্ষ বাধিয়ে দেয়। অতএব তাদেরকে মোকাবেলা করার জন্য নিশ্চই আমাদের বিকল্প কোনো নমনীয় পন্থা গ্রহণ করা উচিত; তাদেরকে মোকাবেলার জন্য আমাদের কেবল নরম ভাষায় দাওয়াত দেয়া উচিত, রাজনৈতিক ও কুটনৈতিক প ন্থা গ্রহণ করা উচিত'। অথচ আমরা যদি আল্লাহর কুরআন মনোযোগ সহকারে পড়তাম তাহলে নিশ্চিত বুঝতে পারতাম যে , ইসলামকে প্রতিরোধের জন্য তাদের এই শত শত মিলিয়ন ডলার বাজেট দেখে আমাদের ঘাবড়ানোর কিছু নেই ; কারণ স্বয়ং আল্লাহ আযযা ওয়া জাল্লা তাদের সম্পর্কে বলেছেন-

فَسَيُنفِقُونَهَا ثُمَّ تَكُونُ عَلَيْهِمْ حَسْرَةً ثُمَّ يُغْلَبُونَ وَالَّذِينَ كَفَرُوا إِلَى جَهَنَّمَ يُحْشَرُونَ

**তারা তাদের সম্পদ খরচ করতে থাকুক, এরপর এই খরচ করাটাই একদিন তাদের জন্য চরম আফসোসের কারণ হয়ে দাড়াবে; অতঃপর তারা পরাজিত হবে; আর অবশেষে কাফিরদেরকে জাহান্নামে একত্রিত করা হবে** *(সূরা আল আনফাল, আয়াত ৩৬)*

অতএব তাদেরকে তাদের কাড়ি কাড়ি টাকা, শত শত বিলিয়ন ডলার খরচ করতে দিন; কেননা আল্লাহ আযযা ওয়া জাল্লা বলেছেন তারা প্রথমে তাদের অর্থবিত্ত ও সহায় সম্পদ খরচ করে নিঃস্ব হবে, অনুতপ্ত হবে অতঃপর তাদের উপর পারাজয়ের গ্লানী নেমে আসবে। সুতরাং আল্লাহর দ্বীনের বিরুদ্ধে তাদেরকে তাদের সম্পদ খরচ করতে দেখে আমাদের খুশি হওয়া উচিত ; কেননা এর অর্থ হলো তাদের পরাজয় ঘনিয়ে আসছে এবং ইসলামের বিজয় অতি সন্নিকটে এবং অবধারিত।

তাদের অর্থনৈতিক রক্তক্ষরণের কথা এখন আর তারা নিজেরাই গোপন রাখতে পারছে না। এখন তারা নিজেরাই বলছে যে আফগান ও ইরাক যুদ্ধ তাদের জন্য ভিয়েতনাম ও কোরিয়া ন যুদ্ধের চেয়েও কতো বেশী ব্যায়বহুল হয়ে দাড়িয়েছে।

কোরিয়ান যুদ্ধে তাদের ব্যায় হয়েছে ২০০ বিলিয়ন ডলার, ভিয়েতনাম যুদ্ধে তাদের ব্যয় হয়েছে ৪০০ বিলিয়ন ডলার; ইরাক যুদ্ধে প্রায় ৮০০ বিলিয়ন ডলার তাদের ইতিমধ্যেই খরচ হয়েছে এবং আরো হচ্ছে। তাদের অর্থ খরচের বহর দেখে যে কেউ বু ঝতে পারবে যে আভ্যন্তরীণ রক্তক্ষরণের কারণে অচিরেই তাদের অর্থনীতিতে ভয়াবহ ধস নামবে[1]। এবং আমরা দেখতে পাচ্ছি যে আল্লাহর আয়াতের বর্ণনার সাথে তাদের অবস্থা অক্ষরে অক্ষরে মিলে যাচ্ছে। তারা এভাবে তাদের সম্পদ ইসলামের বিরুদ্ধে খরচ করবে এবং তারপর তারা নিজেরাই হা হুতাশ করবে অনুশোচনা করবে। এটা তাদের হাতের কামাই , নিজেদের কৃতকর্মের পরিণাম; অতএব এর পরিণতি তাদেরকে ভোগ করতেই হবে; কারণ এই ইরাক ও আফগান যুদ্ধে আসার জন্য কেউ তাদেরকে বাধ্য করেনি ; বরং অন্যের পায়ে পাড়া দিয়ে ঝগড়া করার মতো তারা নিজেরা সেচ্ছায় এই যুদ্ধের আগুন জালিয়েছে। অতএব নিজেদের হাতে নিজেদের মৃত্যুকুপ খনন করার পরিণতি তারা শিঘ্রই টের পাবে। কিন্তু তখন তাদের আর কিছুই

---

[1] *ইতিপূর্বে আল্লাহর দ্বীনের বিরুদ্ধে অর্থ খরচের পরিণতিতে সাবেক সোভিয়েত ইউনিয়নের পতন আমরা দেখেছি; আর শায়খ পশ্চিমা বিশ্ব সম্পর্কে এ বক্তব্য দিয়েছিলেন বেশ কয়েক বছর পূর্বে, আর ইতিমধ্যে পশ্চিমা বিশ্ব সহ গোটা পৃথিবীতে যে অর্থনৈতিক মন্দা তথা ধ্বস আমরা দেখতে পেয়েছি তা শায়খের বক্তব্যকে বাস্তবে প্রমাণ করেছে। তাদের এ রক্তক্ষরণ এখনো চলছে এবং এর পর তাদের জন্য অপেক্ষা করছে কেবলই পরাজয়ের গ্লানী। অনুবাদক*

করার থাকবে না। আল্লাহর আয়াতের বক্তব্য অনুযায়ী তারা তাদের সম্পদ খরচ করবে , অনুতপ্ত হবে এবং অতঃপর তারা সদলবলে পরাজিত হবে।

ঠিক যেমন তাদের অতিতের আদর্শ গুরু আবু জাহল মুসলমানদের সাথে যুদ্ধ করার জন্য ঔদ্ধত্য প্রদর্শন করে বদরের ময়দানে এসে হাযির হয়েছিলো। অথচ যুদ্ধ করতে বদর ময়দানে আসার তার কোনো প্রয়োজন ছিলো না। মুসলমানরা যে বানিজ্য বহরকে তাড়া করেছিলো তা নিরাপদ অবস্থানে চলে এসেছিলো। এমনকি বানিজ্য বহরের নেতৃত্বে থাকা আবু সুফিয়ান তাকে দুত মারফত পত্র পাঠিয়ে জানিয়েছিলো যে 'আপনারা মক্কায় ফিরে যান, আমি আমার বানিজ্য বহর রক্ষা করে এখন নিরাপদ অবস্থানে চলে এসেছি'।

কিন্তু আবু জাহল অহংকার প্রদর্শন করে বলেছিল, '**না, আমরা অবশ্যই যাবো এবং তাদের সাথে যুদ্ধ করবো ! আমরা বদর ময়দানে যাবো, সেখানে তিনদিন থেকে আনন্দ ফুর্তি করবো , সেখানে নর্তকিরা নেচে গেয়ে আমাদের মনোরঞ্জন করবে, আমরা মদ পান করবো; আমি চাই গোটা আরব বিশ্ব আমাদের যুদ্ধ যাত্রা র খবর শুনুক এবং জেনে নিক যে কুরায়শদের আত্নসম্মানে আঘাত করা কিছুতেই বরদাশত করা হবে না , বদর ময়দানে তিন দিন অবস্থান করে গোটা আরবে এই বার্তা পৌছে দেয়া হবে যে কুরায়শদের দিকে কেউ হাত বাড়ালে তা কিছুতেই সহ্য করা হবে না। অতএব কেউ যেন আর কোরায়শদের সাথে মোকাবেলা করার দুঃসাহস কোনো দিন না দেখায়'।** *(দেখুন বদর যুদ্ধ সংক্রান্ত হাদীস ও সীরাত গ্রন্থের বদর যুদ্ধ সংক্রান্ত অধ্যায় )*

এভাবেই সে দিনের আবু জাহল ঔদ্ধত্য প্রদর্শন করে বদর ময়দানে এসেছিলো ; আর ঠিক এই একই পথ অবলম্বন করছে (বর্তমান সময়ের আবু জাহলদের ফোরাম ন্যাটো তথা ইউরোপ ও) আমেরিকা। তাদের উপর কোনো যুদ্ধ চাপিয়ে দেয়া হয়নি; বরং তারা নিজেরাই এই এই যুদ্ধের আগুন জালিয়েছে , আর এর পরিণতি ইতিমধ্যে প্রকাশ পাওয়া আরম্ভ হয়ে গেছে। আর তাদের এই পরিণতি তো অবধারিত; আবু হুরায়রা রাযিয়াল্লাহু আনহু বর্ণীত একটি হাদিসে কুদসীতে রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, আল্লাহ তায়ালা বলেছেন,

**من عادى لي ولياً فقد آذنته بالحرب**

**'যে আমার বন্ধুদের সাথে শত্রুতা পোষণ করবে আমি স্বয়ং (আল্লাহ) তাদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করবো'[2]।**

অতএব মনে রাখা দরকার যে মুসলমানরা আমেরিকার বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেনি বরং স্বয়ং আল্লাহ আযযা ওয়া জাল্লা তাদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছেন ; আমেরিকা গোটা বিশ্ব জাহানের মালিক স্বয়ং আল্লাহ আযযা ওয়া জাল্লার সাথে যুদ্ধে লিপ্ত। আল্লাহ আযযা ওয়া জাল্লা বলেন-

**وَعَدَ اللَّهُ الَّذِينَ آمَنُوا مِنْكُمْ وَعَمِلُوا الصَّالِحَاتِ لَيَسْتَخْلِفَنَّهُم فِي الأَرْضِ كَمَا اسْتَخْلَفَ الَّذِينَ مِنْ قَبْلِهِمْ وَلَيُمَكِّنَنَّ لَهُمْ دِينَهُمُ الَّذِي ارْتَضَى لَهُمْ وَلَيُبَدِّلَنَّهُمْ مِنْ بَعْدِ خَوْفِهِمْ أَمْنًا يَعْبُدُونَنِي لاَ يُشْرِكُونَ بِي شَيْئًا وَمَنْ كَفَرَ بَعْدَ ذَلِكَ فَأُوْلَئِكَ هُمُ الْفَاسِقُونَ**

[2] *সহীহ আল বুখারী হাদিসে কুদসী অধ্যায়; সহীহ ইবনে হিব্বান, হাদিস নং ৩৪৭ ও ইমাম বায়হাকী তার সুনানুল কুবরায় হাদিসটি সংকলন করেছেন যার নাম্বার ২০৭৬৯ এবং ৬১৮৮, ইমাম আব্দুর রাযযাক তার মুসান্নাফে হাসান আল বসরী থেকে মুরসাল সুত্রে হাদিসটি সন্নিবেশিত করেছেন যার নাম্বার হল ২০৩০১।*

**তোমাদের মধ্য যারা ঈমান এনেছে এবং নেক আমল করেছে তাদের সাথে আল্লাহ তায়ালা ওয়াদা করেছেন যে, তিনি তাদেরকে পৃথিবীতে খিলাফাত দান করবেন, যেভাবে পুর্ববর্তীদেরকে তিনি খিলাফাত দান করেছিলেন, তাদের সেই জীবন ব্যবস্থাকে তাদের জন্য প্রতিষ্ঠিত করে দিবেন যে জীবন ব্যবস্থা তাদের জন্য তিনি মনোনীত করেছেন। এবং তাদের ভীতিকর অবস্থাকে তিনি নিরাপত্তা দ্বারা বদলে দিবেন। (শর্ত হলো,) তারা (জীবনের সকল ক্ষেত্রে) কেবল আমারই এবাদত করবে, আমার সাথে কাউকে শরীক করবে না। তবে এর পরেও যারা কুফরী করবে তারা হলো ফাসেক।** *(সূরা আন নূর, আয়াত ৫৫)*

আলোচ্য আয়াতে আল্লাহ আযযা ওয়া জাল্লা সুস্পষ্টভাবে বলেছেন যে খিলাফাহ তাদেরকে দেয়া হবে যারা সত্যিকার অর্থে ঈমানদার এবং যারা আমালুস সালিহা বা নেক আমল করে। বর্তমান সময়ে গোটা মুসলিম জাতি এক ভয়াবহ শংকা ও নিরাপত্তাহীনতার মধ্যে বসবাস করছে; আর আল্লাহ আযযা ওয়া জাল্লা এখানে তাদেরকে নিরাপত্তা দানের নিশ্চয়তা দিচ্ছেন, এই উম্মাহকে খিলাফাতের প্রতিশ্রুতি দিচ্ছেন, তাদের দ্বীনকে প্রতিষ্ঠিত করে দেয়ার ওয়াদা দিচ্ছেন।

## আল্লাহর রসূলের বাণীতে উম্মাহ্‌র কাল পরিক্রমা ও খিলাফাহর প্রত্যাবর্তনঃ

একটি হাদীস রয়েছে যে হাদিসটিতে রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের মুসলিম জাতির কাল পরিক্রমা কেমন হবে তার উপর বিস্তারিত ও সুস্পষ্ট ধারা বর্ণনা দিয়েছেন ; আমাদের প্রত্যেকের উচিত হাদিসটি সতর্কতা ও মনোযোগের সাথে পাঠ করা। হাদিসটিতে রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন-

**تكون النبوّة فيكم ما شاء الله ان تكون، ثم يرفعها اذا شاء الله ان يّرفعها، ثمّ تكون خلافة على منهاج النّبوّة، فتكون ما شاء الله ان تكون، ثمّ يرفعهاا لله اذا شاء ان ّيرفعها، ثمّ تكون ملكاً عاضاً فيكون ما شاء الله ان تكون، ثمّ يرفعهاا لله اذا شاء ان ّيرفعها، ثمّ تكون ملكاً جبريًّا فتكون ما شاء الله ان تكون، ثمّ يرفعهاا لله اذا شاء ان ّيرفعها ، ثمّ تكون خلافة على منهاج النّبوّة ثمّ سكت**

**নবুয়তের ধারা (অর্থাত আমার জীবনকাল) তোমাদের মধ্যে বলবৎ থাকবে যতোদিন আল্লাহ চাইবেন, অতঃপর আল্লাহ তাআলা সে নবুয়তের ধারা (আমাকে) তুলে নিবেন। তারপর আসবে নবুয়তের অনুসরণে খোলাফায়ে রাশেদার যুগ, এই সময় বলবৎ থাকবে যতোদিন আল্লাহ চাইবেন, এরপর নেতৃত্ব আসবে রাজতন্ত্রের আদলে, এই ব্যবস্থা বহাল থাকবে যতোদিন আল্লাহ চাইবেন এবং তিনি চাইলে তার অবসান ঘটাবেন। এরপর আসবে যুলুমতন্ত্র, এটাও ততোদিন থাকবে যতোদিন তিনি চাইবেন, এরপর তিনি চাইলে এর অবসান ঘটাবেন। অতঃপর আবার আসবে নবুয়তের (উত্তম আদর্শের) অনুসরণে খিলাফাতে রাশেদা' একথা বলে রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম চুপ থাকেন।**[3]

আলোচ্য হাদীসে যে নবুয়তের ধারার কথা বলা হয়েছে তা আখেরী নবী মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ইন্তেকালের সাথে সাথে সমাপ্ত হয়ে গেছে। এরপর তিনি যে খুলাফায়ে রাশেদার কথা বলেছেন তা আরম্ভ হয়েছে হযরত আবু বকর রাযিয়াল্লাহু আনহু এর মাধ্যমে, আর তা সমাপ্ত হয়েছে হযরত আলি ইবনে আবি তালিব রাযিয়াল্লাহু আনহু এর খিলাফাতের সমাপ্তির মধ্য দিয়ে। এরপর তিনি বলেছেন মুলকান যার অর্থ হলো রাজতন্ত্র আর এর বাস্তবায়ন হয়ে গেছে বনু উমাইয়্যা , বনু আব্বাস ও উসমানী খিলাফাতের মধ্য দিয়ে। এরপর তিনি যে যুলুমতন্ত্রের কথা বলেছেন তা হলো আমাদের বর্তমান সমসাময়িক কাল, এটাই হলো স্বৈরাচারী যুলুমতন্ত্র। এরপর আবার আসবে খিলাফাতে রাশেদা।

[3] *নুমান বিন বাশির রাযিয়াল্লাহু আনহু এর বর্ণনায় মুসনাদে আহমাদে সংকলিত, হুযায়ফা বিন ইয়ামান রাঃ সহ আরও অন্যান্য সাহাবায়ে কেরাম রাঃ থেকেও হাদিসটি বর্ণীত হয়েছে, ইমাম তয়ালেসী, বাযযার ও ইমাম তাবরানীও হাদিসটি সংকলন করেছেন; হাদিস বিশারদ ইমাম হায়সামী রহঃ বলেন এই হাদিসের বর্ণনাকারীরা সকলেই সিকাহ বা নির্ভরযোগ্য।*

# বর্তমান অবস্থার ব্যাপারে অভিযোগ না করাঃ

আমরা অনেক সময় (নিজের দায়িত্ব এড়ানোকে বৈধতা দেয়ার জন্য) আমাদের বর্তমান অবস্থার ব্যাপারে অভিযোগের পর অভিযোগ দাড় করাতে থাকি। আমরা বলি যে 'আমরা ইতিহাসের সব চেয়ে নিকৃষ্ট সময়ের মধ্যে বসবাস করছি, মুসলিম উম্মাহ আজ মারাত্নক দুর্বল, মুসলিম উম্মাহ আজ সকল দিক থেকে পরাজিত পদানত, দলে উপদলে বিভক্ত, আহ! আমরা যদি সাহাবায়ে কেরামদের যুগে জন্ম নিতাম ! অন্তত ইসলামের সোনালী যুগের কোনো একটা সময়ে যদি জন্ম নিতাম তাহলে কতোই না ভালো হতো, কত গুরুত্বপূর্ণ ভুমিকাই না আমরা পালন করতে পারতাম!

এমন অভিযোগ করা আমাদের জন্য কেন মোটেই শোভনীয় নয় তার কিছু যৌক্তি কারণ নিচে তুলে ধরা হলো :

## *প্রথম কারণঃ*

কোনো একজন তাবেয়ী আল্লাহর নবীর একজন সাহাবীকে এক দিন বলছিলেন যে আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন আপনাদের মাঝে ছিলেন তখন আপনারা তাকে কিভাবে সমাদর করতেন? তখন সে সাহাবী বললেন যে তারা কিভাবে আল্লাহর রসূলের সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সমাদর করতেন এবং তিনি বললেন যে তারা আল্লাহর রসূলের সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে সমাদরের ব্যাপারে তারা তাদের সামর্থের সর্বোচ্চ প্রচেষ্টা করতেন। সাহাবীর কথার জবাবে তাবেয়ী বললেন, আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যদি আমাদের যুগে বেচে থাকতেন তাহলে আমরা তাকে কাঁধে তুলে রাখতাম।

এখানে আমরা তাবেয়ীর কথা একটু বিশ্লেষণ করলেই বুঝতে পারবো , তিনি যেন বলতে চাচ্ছেন যে সাহাবায়ে কেরামগন আল্লাহর রসূলের সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে যথাযথ মর্যাদা দিতে পারেননি এবং আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যদি তাদের সময়ে বেচে থাকতেন তাহলে তারা সাহাবাদের চেয়ে আল্লাহর রসূলকে আরো বেশী সমাদর ও মর্যাদা দিতে পারতেন ! সাহাব রাযিয়ালল্লাহু আনহু তার জবাবে বলেন, সাহাবায়েকেরামগন আল্লাহর রসূলের সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে কেমন মর্যাদা দিতেন, কেমন ভালবাসতেন, তারা দ্বীনের জন্য কেমন আত্নত্যগ স্বীকার করেছেন তা এমন কোনো ব্যক্তির পক্ষে বোঝা সম্ভব নয় যে সে সময় উপস্থিত ছিলো না। আমাদেরকে আমাদের জন্মদাতা পিতা ও আপন ভাইদের বিরুদ্ধে যুদ্ধ করতে হয়েছে- এটা মোটেই সহজ কাজ ছিলো না; আর এখন তোমাদের পিতা মাতা ভাই ব্রাদার তথা পরিবারের সবাই হলো মুসলিম; আর তোমরা মনে করছো যে আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তোমাদের সময় বেচে থাকলে তোমরা আরো বেশী মর্যাদা দিতে! শোনো এমন কোনো কিছু (সম্মান বা দায়িত্ব) কামনা করো না যা আল্লাহ তোমাদের জন্য বরাদ্ধ করেননি।

*দ্বিতীয় কারণঃ*

আমাদের সময় সম্পর্কে আমাদের মোটেই অভিযোগ করা উচিত নয়; বরং আমাদেরকে আল্লাহ তায়ালা যে এই সময়ে পাঠিয়েছেন সে জন্য আমাদের আল্লাহর প্রতি আরো বেশী কৃতজ্ঞ হওয়া উচিত। কেন আরো বেশী কৃতজ্ঞ হওয়া উচিত আসুন তা ভেবে দেখি।

আমরা জানি যে গোটা মুসলিম উম্মাহর মধ্যে সাহাবায়ে কেরামের মর্যাদা হলো সবার উর্দ্ধে। নবীদের পরে মানুষের পক্ষে সম্ভব সর্বোচ্চ আসনে তারা অধিষ্ঠিত , তাদের পরে রয়েছেন তাদের পরের প্রজন্ম তাবেয়ীগন এবং এরপর রয়েছে তাদের পরের প্রজন্ম তাবে তাবেয়ীগন। সাহাবায়েকেরামের মর্যাদা এতা বেশী হওয়ার অন্যতম কারণ হলো তারা মহান ইসলামের প্রাসাদকে শূন্য থেকে অস্তিত্বে এনেছেন , তাদের জান ও মালের কোরবানীর উপর নির্মিত হয়েছে ইসলামের প্রাসাদ। তারা যখন কাজ করেছেন তখন ইসলামের কিছুই প্রতিষ্ঠিত ছিলো না , তারা এই দ্বীনের ভিত্তি স্থাপন করেছেন। তাদের পর যারাই এসেছেন তাদের সবার সামনে দ্বীনের প্রাসাদ নির্মিতই ছিলো, তারা হয়তো এই ভিত্তির সাথে এখানে ওখানে এক দু'টো উপাদান যোগ করেছেন; অথবা কালের আবর্তনে দ্বীনের আসল প্রাসাদের গায়ে বিদয়াত নামক আগাছা পরগাছা গজালে বা শেওলা ধরলে তা হয়তো কেটে কুটে ঝেড়ে মুছে পরিস্কার করেছেন , কিন্ত দ্বীনের মুল প্রাসাদ তো সাহাবায়ে কেরামের দ্বারাই প্রতিষ্ঠিত ছিলো। অতএব সংস্কারক বা সৌন্দর্যবর্ধনকারী তো নিশ্চয়ই মুল প্রাসাদ নির্মাণকারির সমান মর্যাদা পেতে পারে না।

মোদ্দা কথা সাহাবায়ে কেরামের সর্ব্বোচ্চ মর্যাদা প্রাপ্তির কারণ হলো তাদের কাজটা ছিলো সব চেয়ে কঠীন কাজ এবং তারা সেটা আঞ্জাম দেয়ার জন্য তাদের পক্ষে সম্ভব সর্বোচ্চ কোরবাণী করেছেন।

পরিস্থিতির ব্যপারে অভিযোগ না করে আমরা যদি সত্যিই কিছু করতে চাই তাহলে আমাদের উচিত আমাদের সময়ের দাবী উপলব্ধি করা যাতে করে আমরা আমাদের দায়িত্বটা সঠিক ভাবে পালন করতে পারি। কারণ উম্মাহর পরিস্থিতি অনুযায়ী একেক সময়ে একেক ধরণের কাজ সময়ের দাবী হয়ে দাড়ায়; আর একারণেই দেখা যায় তাবেয়ীগন হয়তো গুরুত্ব আরোপ করেছেন এক বিষয়ের উপর তো তাবে তাবেয়ীগন গুরুত্ব আরোপ করেছেন অন্য বিষয়ের উপর। বিষয়টি আরো ভালো করে বোঝার জন্য নিচে আমি কিছু উপমা পেশ করছি।

ইমাম বোখারী রহঃ এর আবির্ভাব যদি আরো একশত বছর পরে হতো এবং তিনি যদি (হাদীস সংকলণের) সেই একই কাজ করতেন তাহলে নিশ্চয়ই উম্মতের মাঝে তার সেই অবস্থান ও মর্যাদা তৈরী হতো না যে মর্যাদা উম্মতের মাঝে এখন তার রয়েছে। ইমাম শাফেয়ী বা ইমাম আবু হানীফা রহঃ এর আবির্ভাব যদি আরো এক শতাব্দি পর হতো এবং তারা যদি (ফিকহী বিষয়ে গবেষণার) সেই একই কাজ করতেন তাহলে আমাদের মাঝে তাদের যে সতন্ত্র মর্যাদা রয়েছে তা কিছুতেই থাকতো না। কারণ তাদের প্রত্যেকের সমকালীন প্রয়োজন ছিলো ভিন্ন ভিন্ন। আর এভাবে সময়ের ব্যবধানের কারণে যুগে যুগে প্রয়োজনের ভিন্নতা তৈরী হওয়াটাই স্বাভাবিক।

আরো একটু খেয়াল করলেই দেখতে পাবেন যে ফিকহ শাস্ত্রের চারজন ইমামেরই আবির্ভাব হয়েছে একই শতাব্দিতে এবং হাদীস শাস্ত্রের ছয়জন ইমাম তথা ছিহাহ সিত্তার ছয়জন সংকলকের আবির্ভাবও একই শতাব্দির মধ্যে। এর কারণ হলো একটা সময়ে উম্মতের প্রয়োজন ছিলো ফিকহী মাসআলা মাসায়েলের উপর গবেষণা তো আরেকটা যুগের প্রয়োজন ছিলো আল্লাহর রসূলের হাদীসসমূহকে যাচাই বাছাই করে সংকলণ ও সংরক্ষণের।

এ বিষয়ের উপর আমার এতো কথা বলার কারণ হলো আমরা অনেক সময় আল্লাহর দ্বীন ইসলামের বিজয়ের জন্য কাজ করতে চাই কিন্তু ইসলামের বিজয়ের জন্য আল্লাহ তায়ালা কোন কাজটা করতে বলেছেন কিভাবে করতে বলেছেন তা সঠিকভাবে জানা না থাকার কারণে আমরা আমাদের অর্থ, সময়, মেধা শ্রম এমন কাজে ব্যয় করি যা বাস্তব অর্থে দ্বীনের কোনো কাজেই আসে না। তাই আমরা যদি সত্যিই একমাত্র আল্লাহর সন্তুষ্টির জন্য ইখলাসের সাথে আল্লাহর দ্বীনকে বিজয়ী করার জন্য কাজ করতে চাই তাহলে আমাদেরকে আগে জানতে হবে বর্তমান সময়ের জন্য কোন কাজটা সবচেয়ে বেশী জরুরী এবং আল্লাহর দ্বীনকে বিজয়ী করার জন্য আল্লাহ তায়ালা আমাদেরকে কোন কাজ করতে বলেছেন এবং বর্তমান পরিস্থিতির প্রেক্ষাপটে আল্লাহর নির্দেশিত সেই কাজ কিভাবে সর্বোত্তম পন্থায় আঞ্জাম দেয়া যাবে।

আমরা দেখতে পাই যে আমাদের কিছু ভাইয়েরা শুধু দাওয়াতী কর্মক কাণ্ডের উপর গুরুত্ব আরোপ করেন, আবার অন্য কিছু ভাইয়েরা রয়েছেন যারা শুধু ইলম অর্জনের পথে লেগে থাকতে বলেন। আমরা স্বীকার করি যে দাওয়ার কাজ করা ও ইলম অর্জন অবশ্যই গুরুত্বপূর্ণ কাজ এবং শুধু এ দুটো কাজই নয় বরং ইসলাম আমাদেরকে যতো কাজের আদেশ দিয়েছে স্ব স্ব স্থানে তার প্রত্যেকটারই গুরুত্ব অপরিসীম। কিন্তু আমরা যদি আমাদেরকে জিজ্ঞাসা করি যে বর্তমান সময়ে আমাদের জন্য সবচেয়ে গুরুত্বপূর্ণ কাজ কোনটা ? তাহলে আমরা দেখতে পাই যে আমাদের বর্তমান সময়টার সবচেয়ে বেশী মিল রয়েছে সরাসরি সাহাবায়ে কেরামদের সময়ের সাথে। কারণ বর্তমান মুসলিম উম্মাহ অধঃপতনের এতো প্রান্তসীমায় এসে পৌঁছেছে যে আমাদের গোটা ১৪শত বসরের ইতিহাসে এই জাতি এতো নিচে নামেনি। আমরা আমাদের বর্তমান যে পরিস্থিতির ব্যাপারে শুধু অভিযোগ করি যদিও আক্ষরিক অর্থে হুবহু সাহাবায়ে কেরামদের সময়ের মতো নয় তথাপিও সার্বিক বিচারে আমরা দেখতে পাই যে, এই পরিস্থিতির সবচেয়ে বেশী মিল রয়েছে সাহাবায়ে কেরামদের সময়ের সাথে। এই বক্তব্যের সমর্থনে যে যুক্তিগুলো তুলে ধরা যেতে পারে তা হলো -

ক. (মক্কী জীবনে) সাহাবায়ে কেরামগন যখন ইসলামের পথে এসেছেন তখন সমাজে মুসলমানদের কোনো নেতৃত্ব কর্তৃত্ব প্রতিষ্ঠিত ছিলো না এবং বর্তমান সময়েও মুসলমানদের প্রতিষ্ঠিত কোনো নেতৃত্ব নেই ; অথচ একেবারে এমন নেতৃত্ব কর্তৃত্বহীন অব স্থা মুসলমানদের ১৪শত বসরের ইতিহাসে আর কখনো হয়নি।

খ. সাহাবায়ে কেরামদেরকে তাদেরকে বেষ্টন করে রাখা গোটা আরব সমাজ, তৎকালীন দুই পরাশক্তি রোমান ও পারস্য সাম্রাজ্য সহ চতুর্মুখী শত্রুদের মোকাবেলা করতে হয়েছে ; বর্তমান সময়েও এই একই অবস্থা সৃষ্টি হয়েছে; ঘরের শত্রু, বাইরের শত্রু সবাই মিলে আজ ইসলামের বিজয়কে রোধ করার জন্য একাট্টা হয়ে কোমর বেধে লেগেছে। এমন নাজুক পরি স্থিতি আমাদের ইতিহাসে কখনো সৃষ্টি হয়নি। ভালো হোক মন্দ হোক মুসলমানদের কোনো না কোনো নেতৃত্ব কর্তৃত্ব প্রতিষ্ঠিত ছিলো , সত্যকে সাহায্য করার মতো এক দল লোক সব সময়ই সমাজে পাওয়া যেতো এবং অন্ততঃপক্ষে খারাপ পরিস্থিতি থেকে নিজের দ্বীন ঈমানকে হেফাযত করার জন্য হিজরত করে যাওয়ার জন্য কোনো না কোনো স্থানে যাওয়া যেতো। বর্তমান সময়ে গোটা বিশ্ব ইসলামের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছে, আর এই পরিস্থিতির মিল একমাত্র সাহাবায়ে কেরামদের পরিস্থিতির সাথেই পাওয়া যায়। আর এটা খুবই স্বাভাবিক যে এই কঠিন পরিস্থিতিতে যারা কাজ করবে তাদেরকে নিশ্চয়ই আল্লাহ তায়ালা অনেক বেশী পরিমান

আজর বা বিনিময় দান করবেন এবং তাদের মর্যাদা অনেক উচু স্তরে তুলে দিবেন। আমরা একথা বলছি না এদের বিনিময় সাহাবায়ে কেরামদের সমান হবে; বরং বলছি যে এদের বিনিময় অনেক উচু দরজার হবে।

এতে কোনো সন্দেহ নেই যে আমাদের আকীদা হলো- মর্যাদার দিক থেকে এই উম্মতের মধ্যে সব চেয়ে প্রথম হলেন সাহাবায়ে কেরামগন, তারপর তাবেয়ীগন, তারপর তাবে তাবেয়ীগন; কিন্ত আমরা আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সেই হাদিসকেও মনে রাখতে চাই যে হাদীসে তিনি বলছেন-

**فانّ من وراءكم اياماً الصبر فيهنّ مثل القَبْضِ على الجَمر، للعامل فيهنّ مثْلُ اجر خمسين رجلاً يعملون كعملكم، قيل يا رسول الله اجر خمسين رجلاً منهم اَو منّا؟ قال بل اجر خمسين رجلاً منكم**

**তোমাদের পর এমন একটি যুগ আসবে যখন ধৈর্য ধরে দ্বীনের উপর কেবল টিকে থাকাটাই হাতে আগুনের অঙ্গার নিয়ে থাকার মতো কঠিন হবে; সে সময়ে যারা (আল্লাহ্‌র দ্বীনকে বিজয়ী করার জন্য) কাজ করবে তাদেরকে পঞ্চাশ জনের সমপরিমাণ বিনিময় দান করা হবে; বলা হল ইয়া রসুলাল্লাহ, তাদের সমসাময়িক পঞ্চাশ জনের সমপরিমাণ বিনিময় নাকি আমাদের পঞ্চাশ জনের সমপরিমাণ? রসুলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বললেন তোমাদের পঞ্চাশ জনের সমপরিমাণ।[4]**

অতএব তাদের সালাত হবে পঞ্চাশ জন সাহাবির সালাতের সমান, তাদের সিয়াম হবে পঞ্চাশ জন সাহাবীর সিয়ামের সমান; সকল আমলের বিনিময় দেয়া হবে পঞ্চাশ জন সাহাবীর সম পরিমান। কেন এতো বেশী বিনিময় দেয়া হবে? এর কারণই হলো এই জটিল কঠীন পরিস্থিতি। এই কঠিন পরিস্থিতিতে সঠিক ঈমান ও সঠিক আমলের উপর থাকার কারণেই তাদের বিনিময় এতো বেশী দেয়া হবে।

আমরা দেখতে পাই রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার উম্মতের শেষ যামানায় এমন কিছু সৌভাগ্যবান মানুষে কথা আমাদেরকে জানিয়েছেন যারা হবে তার উম্মতের মধ্যে সর্বাধিক মর্যাদাপ্রাপ্ত ব্যক্তিদের অন্তর্ভূক্ত। যেমন রসূলুল্লাহ (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) বলেন-

**يخرج من عدن ابين اثنا عشر الفاً ينصرون الله و رسوله هم خير من بينى و بينهم**

**(দক্ষিণ ইয়েমেনের) আদনে আবইয়ান অঞ্চল থেকে বারো হাজারের একটা বাহিনীর আবির্ভাব হবে, তারা আল্লাহ্‌ ও তার রসুলকে সাহায্য করবে এবং আমার ও তাদের সময়ের মধ্যে তারাই হলো সর্বশ্রেষ্ঠ।[5]**

লক্ষ করুন আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কী বলেছেন! তিনি বলছেন যে তারা আল্লাহর রসূল ও তাদের সময়ের মধ্যে সর্বশ্রেষ্ঠ; সুতরাং আমরা ধরতে পারি যে তারা আল্লাহর রসূলের পর থেকে যতো যুগ যতো শতাব্দি পার হবে তার মধ্যে তারাই হবে শ্রেষ্ঠ। তাদের এই শ্রেষ্ঠত্বের কারণ কি? কারণ হলো তাদের সময়টা

---

[4] *ইমাম আবু ঈসা তিরমিযী রহঃ বলেন- এই হাদিসটি হাসান গরীব সহীহ। ইমাম ইবনে কাসীর সূরা আল মায়িদার ১০৫ নং আয়াতের তাফসীরে হাদীসটি উল্লেখ করেছেন। আবু দাউদ ও ইবনে মাজাহতেও হাদীসটি সংকলিত হয়েছে, ইমাম বায়হাকী তার সুনানুল কুবরাতে, ইমাম তাবরানী তার মু' জামুল কাবীরে ও ইমাম হাকেম তার মুস্তাদরাকেও হাদিসটি সন্নিবেশিত করেছেন।*

[5] *হাদিসটির সনদ উত্তম, আব্দুর রাযযাক, মুনযির বিন নুমান আল আফতাস, ওয়াহহাবের সুত্রে ইবন আব্বাস রাযিয়াল্লাহু আনহু থেকে সহীহ সনদে বর্নিত। ইমাম আহমদ ও আবু ইয়া' লা রহঃ নিজ নিজ মুসনাদে হাদিসটি সন্নিবেশিত করছেন, ইমাম তাবরানী তার মুজামুল কাবীরে এবং ইমাম বুখারী তার তারীখুল কাবীরেও হাদিসটি উল্লেখ করেছেন।*

সাহাবায়ে কেরামদের সময়ের মতোই জটিল ও কঠিন। তাদেরকেও সেই একই ধরণের পরিস্থিতি মোকাবেলা করতে হবে যা সাহাবায়ে কেরামদেরকে করতে হয়েছে।

সুতরাং আল্লাহর সন্তুষ্টি অর্জনের এই স্বর্ণালী সময় হাতে পেয়েও কেন এতো অকারণ অভিযোগ?

জাতিয় ও আন্তর্জাতিক পর্যায়ে অনেক সময় অর্থনীতিতে এমন (বুম) স্ফিতি তৈরী হয় যে যারা তাদের ব্যবসা বানিজ্য একটু বুদ্ধি করে সঠিকভাবে পরিচালনা করতে পারে, যারা একটু রিস্ক নেয়ার সাহস দেখাতে পারে তারা হঠাত করে আংগুল ফুলে কলাগাছ হওয়ার মতো বিরাট বিত্তশালী ধনী হয়ে যায়। আবার যখন অর্থনীতিতে স্থবিরতা নেমে আসে, বাজারে মন্দা সৃষ্টি হয় তখন অনেকে আফসোস করতে থাকে যে আহ ! ঐ সময় যদি আমি একটু বুঝতে পারতাম, যদি একটু রিস্ক নিতাম, যদি সঠিক সিদ্ধান্তটা নিতে পারতাম তাহলে আমিও তাদের মতো মিলিয়নার বিলিয়নার হয়ে যেতাম!

হাসানাত ও আজর অর্জনের বাজারেও এখন (বুম) স্ফিতি চলছে, বেচা কেনাও চলছে ধুমছে, আমাদের অনেক ভাইয়েরা তাদের পন্য আল্লাহর কাছে বিক্রি করে কল্পনাতিত ব্যবসাও করে চলছেন, আমাদের শুধু বিষয়টা ভালো করে অন্তর দিয়ে বোঝা দরকার, আমাদের সিদ্ধান্ত নেয়া দরকার, বেচা কেনার জন্য বাজারে যাওয়া দরকার, কিছু করা দরকার।

আবার যখন সময় সহজ হয়ে যাবে একই পন্য বিক্রি করেও এতো পরিমান আজর পাওয়া যাবে না। কারণ হাসানাতের বাজারে আজরের পরিমান বৃদ্ধির সম্পর্ক পরিস্থিতির সাথে; পরিস্থিতি যতো জটিল কঠিন হবে আজর ততো বেশী হবে। অতএব কেন এই সময় ও পরিস্থিতির ব্যাপারে অকারণ অভিযোগ! এটা তো আল্লাহ সন্তুষ্টি অর্জনের সব চেয়ে উত্তম সময়।

আমরা যেখানে এমন একটা সময়ের কথা বলছি যখন বিজয় একান্ত নিকটবর্তী (আল্লাহু আ'লাম) আমরা যেখানে (ফিরক্বাতুন নাজিয়া বা ত্ব-ইফাতুম মানছূরা সম্পর্কে) আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের করে যাওয়া ভবিষ্যত বাণী বাস্তবে প্রত্যক্ষ করছি যারা ইমাম মাহদীকে বিজয়ী করবেন, যারা ঈসা আলাইহি ওয়াসাল্লামকে বিজয়ী করবেন; আমরা যদি মনে করি যে আমরা বহুল প্রতিক্ষিত, বহুল আকাংখিত সেই সিদ্ধান্তকর সময় অতিক্রম করছি, আর তারপরও যদি আমরা বাস্তব ময়দানে কাজে অংশগ্রহণ না করি, যদি আমরা নিরব দর্শকের ভূমিকা পালন করি তাহলে আমাদের পরিণতি হবে অত্যান্ত ভয়াবহ; অতএব জান্নাত ক্রয়ের এই স্বর্ণালী মুহূর্তে কিছুতেই আমাদের হাত পা গুটিয়ে বসে থাকা উচিত নয় যখন অন্যরা জান্নাতের অনেক উচু মাকামগুলিতে নিজেদের জন্য বুকিং দিয়ে ফেলছে। আমাদের উচিত নয় শুধু অভিযোগ করা আর নিরব দর্শকের ভূমিকা পালন করা।

সাওবান রাযিয়াল্লাহু আনহু এর বর্ণনায় রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন,

**ان الله زوى لى الارض فرءيت مشارقها و مغاربها وانّ ملك امّتى سيبلغ ما زوّى لى منها**

**আল্লাহ তায়ালা গোটা দুনিয়াকে আমার সামনে একত্রিত করে তুলে ধরেছেন এবং আমি এর পূর্ব ও পশ্চিম প্রান্ত**

**অবোলোকন করেছি এবং নিশ্চিতভাবে (তোমরা শুনে রাখো) আমার উম্মতের কর্তৃত্ব ততো দূর পর্যন্ত বিস্তৃতি লাভ করবে যতো দূর পর্যন্ত আমার সামনে তুলে ধরা হয়েছে।** [6]

অতএব আমাদের বর্তমান অবস্থা যতোই দুর্বল হোকনা কেন সেই দিন ইনশা আল্লাহ আর বেশী দূরে নয় যেদিন এই ইসলামী জীবন ব্যবস্থা প্রতিটি নগর মহানগর, দেশ মহাদেশের উপর এর প্রভাব বিস্তার করবে। লা ইলাহা ইল্লাল্লাহর পতাকা প্রতিটি নগর মহা নগরীতে সমহিমায় পতপত করে উড়বে। পৃথিবীর এমন প্রতি ইঞ্চি জায়গার উপর আল্লাহর এই দ্বীন বিজয় লাভ করবে যেখানে দিন রাতের আলো আধার পৌঁছায়।

এমন কোনো স্থান কি পৃথিবিতে আছে যেখানে রাতের আধার দিনের আলো পৌঁ ছায় না?

অতএব হে কাফিররা, হে কাফিরদের দোসর মুনাফিকরা! তোমরা যদি এই দ্বীনের আলো থেকে নিজেদেরকে লুকাতে চাও তাহলে তোমাদেরকে এই পৃথিবীর বুক ছেড়ে অন্য কোথাও চলে যেতে হবে। সেই দিন আর বেশী দূরে নয় যেদিন এই দুনিয়াতে তোমাদের জন্য এক ইঞ্চি জায়গাও থাকবে না যেখানে গিয়ে তোমরা আত্মগোপন করবে।

[6] *সহীহ মুসলিম, হাদীস নং ২৮৮৯, মুসনাদে আহমদ হাদিস নং ২২২৯৪, ইমাম আবু দাউদ ও ইমাম তিরমিযিও তাদের সুনানে হাদিসটি সংকলন করেছেন।*

## বিজয় আসন্নঃ

আমরা দাবী করছি যে মুসলিম উম্মাহর বিজয় অতি সন্নিকটে। আসু ন এখন আমরা আমাদের দাবী প্রমান করি; আমরা আমাদের এই দাবীকে প্রতিষ্ঠিত করার জন্য ইতিপূর্বে উল্লেখিত মূলনীতিটাকে ব্যবহার করবো , আর সেই মূলনীতিটা হলো-

**اذا اراد الله شيئاً هيّئ له اسبابه**

**"আল্লাহ যদি কোনো অবস্থার পরিবর্তন চান তাহলে তিনি তার জন্য উপায় উপকরণ তৈরী করেন"।**

প্রথমে আসুন আমরা এই মূলনীতিটা সঠিক কি না তা ভালো করে বুঝে নিই। এই মূলনীতিটা যে একটা অকাট্য সত্য মুলনীতি তো বোঝার জন্য আমরা কিছু ঐতিহাসিক ঘটনার দিকে তাকাবো ; আর এর মাধ্যমে ইনশা আল্লাহ আমাদের এই মুলনীতিটার বাস্তবতা নিশ্চিতভাবে প্রমানিত হবে।

### *প্রথম উদাহরণঃ*

সহীহ আল বুখারীতে আয়শা রাযিয়াল্লাহু আনহা এর বর্ণনায় একটি হাদিস রয়েছে যাতে বলা হয়েছে যে, রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মক্কায় অবিরাম তেরটি বছর ধরে দাওয়াহ দিচ্ছিলেন, এরপর যখন তিনি চূড়ান্ত একটা অবস্থায় পৌছুলেন তখন তিনি বিকল্প কোনো পথ খুজছিলেন , বিকল্প পথ খুজতে গিয়ে তিনি গেলেন তায়েফে, কিন্তু তারাও তাকে প্রত্যাখ্যান করলো। তিনি প্রত্যেক বছর হজ্বের সময় বিভিন্ন অঞ্চল থেকে আসা বিভিন্ন গোত্রের সামনে নিজেকে (নিজের নবুয়তকে) উপস্থাপন করতেন এবং প্রত্যেক গোত্রের কাছে একটা বিশেষ একটা সাহায্য চাইতন। তিনি বলতেন, **'তোমরা আমাকে নুসরাত দাও যাতে আমি আমার রবের বাণী সবার কাছে পৌঁছে দিতে পারি'।**

কিন্তু তারা তাকে প্রত্যাখ্যান করতো। আল্লাহ তায়ালা চাইলেন এই মহান কাজের বিনিময় অন্য কাউকে দিয়ে তাদেরকে ধন্য করতে, আর তারা হলো মদীনার আওস ও খাজরাজ গোত্র। তাদেরকে আল্লাহ তায়ালা কিভাবে প্রস্তুত করছিলেন?

আওস ও খাজরাজ দীর্ঘ দিন থেকে একে অন্যের বিরুদ্ধে এক চরম রক্তক্ষয়ী যুদ্ধে লিপ্ত ছিলো; যুদ্ধই ছিলো তাদের জীবন, জীবনই ছিলো তাদের যুদ্ধ; যুদ্ধ করতে করতে তারা ক্লান্ত শ্রান্ত ও অবসন্ন হয়ে পড়েছিলো। হ্যা , এটাই স্বাভাবিক, যে যতো বড় যোদ্ধা ও বীর পুরুষই হোক না কেন যদি মানুষের সহ্য সীমার বাইরে চলে যায় , যদি প্রশ্ন জাগে যে কখন এই যুদ্ধ থামবে? কেনই বা আমরা এই অকারণ এই রক্তক্ষয়ী যুদ্ধে লিপ্ত? তখন আর যুদ্ধ চালিয়ে যাওয়া যায় না। এভাবে এই যুদ্ধ এমন একটা পর্যায়ে এসে পৌঁছলো যা তাদের পক্ষে আর চালিয়ে যাওয়া সম্ভব ছিলো না। এই অবস্থায় তাদের সামনে এলো ইয়াওমুল বুয়াস। আয়শা রাযিয়াল্লাহু আনহা বলেন, এই বুয়াস যুদ্ধের সময়টা ছিলো এমন একটা সময় যা আল্লাহ তায়ালা তার নবী মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে একটা

বিশেষ উপহার হিসেবে দান করেছেন। অথচ বুয়াসের সাথে আল্লাহর রসুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের প্রত্যক্ষ কোনো সম্পর্ক ছিলো না, এটা ছিল একান্তই মদীনার লোকদের আভ্যন্তরীণ ব্যপার, আর সে সময়ে মদীনার সাথে তার কোনো সম্পর্ক ছিলো না। এই বুয়াস যুদ্ধে আওস ও খাজরা জ একে অপরের উপর নির্মমভাবে হত্যাযজ্ঞ চালায় এবং শুধু সাধারণ মানুষই নয় বরং তাদের উভয় পক্ষের নেতৃ স্থানীয় লোকদের প্রায় সবাই নিহত হয়; যার কারণে আওস ও খাজরাজ উভয় গোত্রই নেতৃত্বশূন্য হয়ে পড়ে। দ্বিতীয় সারির যেসব নেতারা বেচে ছিলেন তারাও কোনো না কোনো ভাবে আহত হয়ে বেচেছিলো।

আপনি যদি একটু মনোযোগ সহকারে কোরআনে উল্লেখিত অতিতের নবীদের ইতিহাস পড়ে থাকেন তাহলে দেখতে পাবেন যে যুগে যুগে আল্লাহ র নবীদের বিরোধিতায় যারা অগ্রণী ভুমিকা পালন করেছে তারা সকলেই প্রায় নির্দিষ্ট একটি শ্রেণীর লোক। তারা হলো সেই শ্রেণীর লোক যাদেরকে কুরআনুল কারীমে **‘মালা’** বলে উল্লেখ করা হয়েছে, আর ‘মালা’ বলা হয় নেতৃস্থানীয় লোকদেরকে। হতে পারে সে নেতৃত্ব রাজনৈতিক , অর্থনৈতিক, কিংবা সামাজিক। এই নেতৃস্থানীয় লোকেরাই যুগে যুগে আল্লাহর দ্বীন প্রতিষ্ঠার পথে কাঁটা হয়ে দাড়িয়েছে, আল্লাহর নবীদের বিরুদ্ধে রুখে দাড়িয়েছে।

এর কারণ হলো তারা জানে যে ইসলামী সমাজ ব্যবস্থা প্রতিষ্ঠিত হলে এদের ক্বায়েমী স্বার্থই সব চেয়ে বেশী ক্ষতিগ্রস্থ হবে। তারা জানে, তারা যে শোষণের সমাজ কায়েম করে রেখেছে ইসলাম প্রতিষ্ঠিত হলে তা ভেঙে চুরমার করে দিয়ে সেখানে কায়েম করবে ন্যায় ও ইনসাফ ভিত্তিক সমাজ। তারা জানে যে নবীদের আগমনই হলো নেতৃত্ব কর্তৃত্ব তাদের হাত থেকে ছিনিয়ে নিয়ে আল্লাহ আযযা ওয়া জাল্লার হাতে অর্পন করার জন্য। যার কারনে তারা সমাজে তাদের যে একটা বিশেষ মর্যাদা বা স্ট্যাটাস কায়েম করে রেখেছ তা আর থাকবে না, ইসলামের সমাজে সকল মানুষ এক আল্লাহর বান্দা বা গোলাম হিসেবে সমান ম র্যাদা ভোগ করবে এবং সমাজে খিলাফাহ ব্যবস্থা কায়েম করা হবে শুধু আল্লাহর বিধান বাস্তবায়নের জন্য , কোনো ব্যক্তি বা গোষ্ঠির মনগড়া বিধানের কোনো স্থান এই সমাজে থাকবে না; বরং মানবরচিত আইনের নোংড়া জঞ্জালকে সেই সমাজ থেকে ঝেটিয়ে বিদায় করা হবে।

তাই তো আমরা দেখতে পাই আবু বকর বা ওমর রাযিয়াল্লাহু আনহু- তাদের কাউকেই তাদের ব্যক্তি বা গোষ্ঠির স্বার্থের জন্য নিয়োগ দেয়া হয়নি বরং তাদেরকে নিয়োগ দেয়া হয়েছিলো কেবল আল্লাহর বিধান বাস্তবায়নের জন্য।

একটি পরিপূর্ণ ইসলামী সমাজে কেউ কখনো নেতৃত্ব কর্তৃত্বের লোভী হয় না ; কারণ তারা সবাই জানে যে নেতৃত্ব কর্তৃত্ব এমন এক বোঝা যা বহন না করাই ভালো , যার দায়িত্ব যতো বেশী থাকবে তাকে কিয়ামতের ভয়াবহ দিনে আল্লাহর বিচারের দরবারে ততো বেশী প্রশ্নের মুখোমুখী হতে হবে। যার কারণে এক জন সঠিক ঈমানদার কখনো আগ বাড়িয়ে দায়িত্বের বোঝা নিজের কাধে তুলতে চায় না। তাই তো আমরা দেখতে পাই খুলাফায়ে রাশেদার প্রত্যেককে খিলাফাতের দায়িত্ব জোর করে দেয়া হয়েছে, তারা কেউই এই দায়িত্ব নেয়ার জন্য লালায়িত ছিলেন না। আবু বকর রাযিয়াল্লাহু আনহু চাচ্ছিলেন ওমর রাযিয়াল্লাহু আনহুকে বায়াত দিতে কিন্তু ওমর রাযিয়াল্লাহু আনহু জোর করে আবু বকর রাযিয়াল্লাহু আনহুকে বায়াত নিতে বাধ্য করেছেন। আবু বকর রাযিয়াল্লাহু আনহু ইন্তেকালের সময় জোর করে ওমর রাযিয়াল্লাহু আনহু এর উপর খিলাফাতের দায়িত্ব হস্তান্তর করে গিয়েছেন। ওমর রাযিয়াল্লাহু আনহু যখন মুমুর্ষ অবস্থায় তখন লোকেরা তার পুত্র আবদুল্লাহ ইবনে ওমর রাযিয়াল্লাহু আনহু

কে খিলাফাতের দায়িত্ব দিতে অনুরোধ করলে তিনি বলেন 'আমি চাই না কিয়ামতের দিন আমার পরিবার থেকে দুই জন এতো বড়ো বোঝা কাধে নিয়ে আল্লাহর দরবারে হাযির হোক'।

তাহলে আমরা দেখতে পাই যে যুগে যুগে ফিরাউন, ক্বারুন, আবু জাহল ও আবু লাহাবদের মতো নেতৃ স্থানীয় লোকেরাই ইসলামের বিরুদ্ধে রুখে দাড়িয়েছে। এরাই হলো সেই সমস্ত লোক যারা নেতৃত্বের অপব্যবহার করে অর্থবিত্ত, পদমর্যাদা, খ্যাতি ইত্যাদির অধিকারী হয়ে দম্ভ দেখিয়ে বেড়ায়। এরাই তাদের সামাজিক অবস্থান ধরে রাখার জন্য ইসলামের বিরোধিতায় লিপ্ত হয়। সামাজিক মর্যাদা ও অবস্থান হারানোর ভয় তাদেরকে সারাক্ষণ তাড়িয়ে বেড়ায়।

তবে হ্যা, লোকেরা যদিও তাদেরকে অনেক ক্ষমতাশালি ও মুক্ত স্বা ধীন মনে করে কিন্তু বাস্তব অর্থে তারা কিন্তু মোটেও মুক্ত স্বাধীন নয়; তারা মানুষের গোলাম, তারা লোভের গোলাম, তারা খ্যতির গোলাম, তারা বিত্তের গোলাম; সর্বপরি তারা কুপ্রবৃত্তির গোলাম। কারণ মানবরচিত মুল্যবোধ ও বিধিব্যব স্থার মধ্যে বসবাস করে কোনো মানুষ কখনো সত্যিকার অর্থে স্বাধীন হতে পারে না, সে অসংখ্য প্রভুর গোলামীর জিঞ্জিরে বন্দি হয়ে থাকে।

একারণে আমরা দেখতে পাই যখন রাবী বিন আমের রাযিয়াল্লাহু আনহু পারস্য সাম্রাজ্য আক্রমনের জন্য গিয়েছিলেন তখন পারস্য সম্রাট তাকে জিজ্ঞাসা করলেন 'তোমরা কেন আমাদের দেশ আক্রমন করতে এসেছো? তোমরা যদি অর্থ বিত্তের জন্য আমাদের উপর আক্রমন করে থাকো তাহলে বলো, আমরা তোমাদের প্রত্যেককে পর্যাপ্ত পরিমান অর্থ দিবো, তারপরও তোমরা চলে যাও। রাবী বিন আমের রাযিয়াল্লাহু আনহু বলেন আমরা এখানে অর্থবিত্তের জন্য আসিনি, আমরা এসেছি মানুষকে মানুষের গোলামী থেকে মুক্ত করে আল্লাহর গোলামীর বন্ধনে আবদ্ধ করতে, ধর্মের নামে প্রচলিত অন্যায় অবিচারের হাত থেকে মুক্ত করে ইসলামের ন্যায় ইনসাফ কায়েম করতে, দুনিয়ার সংকির্ণ মানসিকতা থেকে মুক্ত করে মানুষকে আখিরাতের দিগন্ত বিস্তৃত বিশালতার জগতে পদার্পন করাতে।

খেয়াল করুন, রাবী বিন আমের রাযিয়াল্লাহু আনহু নিজেকে ধর্মতত্ত্বের ছাত্র বলেননি বরং দ্ব্যর্থহীন কণ্ঠে ঘোষণা করেছেন যে ইসলাম ছাড়া অন্য সকল ধর্মই হলো যু লুম। এটা জানার জন্য তিনি অন্যান্য ধর্মগ্রন্থ পড়ে জ্ঞান অর্জন করেননি বরং আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর উপর অবতীর্ণ ওয়াহীর মাধ্যমেই তিনি জেনে নিয়েছেন যে ইসলাম ছাড়া অন্যান্য সকল ধর্মই হলো যুলুম অবিচারের ধর্ম এবং একমাত্র ইসলামই মানবজাতিকে ন্যায় ও ইনসাফ ভিত্তিক সমাজ উপহার দিতে পারে।

বুয়াস যুদ্ধ মুলত মদীনার জনগনকে আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাহাবী হওয়ার জন্য প্রয়োজনীয় যোগ্যতা অর্জনে সাহায্য করেছে, নেতৃস্থানীয় লোকদের নিহত হওয়ার মধ্য দিয়ে ইসলামের ভবিষ্যত ভুখণ্ড হিসেবে বুয়াস যুদ্ধ মদীনাকে প্র স্তুত করেছে। তাইতো আমরা দেখতে পাই ইসলাম গ্রহণের পূর্বে আনসাররা হজ্ব করতে মক্কায় এসে মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের নবুওতের সংবাদ শুনে তারা বলেছিল, 'চলো আমরা এই ব্যক্তিকে আমাদের দেশে নিয়ে যাই, হয়তো আল্লাহ তায়ালা তার মাধ্যমে আমাদেরকে আবার ঐক্যবদ্ধ করে দিবেন'।

তারা তাদের নেতৃস্থানীয় লোকদের হারিয়ে সত্যিই বড় অসহায় হয়ে পড়েছিলো, তারা তাদের মধ্যে নেতৃত্বের অভাব বোধ করছিলো। আসলেই মানব জাতির জন্য নেতৃত্ব খুবই গুরুত্বপূর্ণ একটি বিষয় , কল্যাণকর কাজের

দিকে এগিয়ে নেয়ার জন্য হোক বা মন্দ কাজের দিকে এগিয়ে নেয়ার জন্য হোক নেতৃত্বে র কোনো বিকল্প নেই, নেতৃত্ব থাকতেই হবে। শয়তানের দলেরও নেতা থাকে আর আল্লাহর দলেরও নেতা থাকে , এটা মানুষের স্বভাবধর্ম, পথ প্রদর্শনের জন্য সে সব সময়ই নেতৃত্বের মুখাপেক্ষি।

মদীনার লোকদেরকে আল্লাহ তায়ালা যতো ভাবে প্রস্তুত করেছেন তার আর একটি দিক ছিলো এই যে মদীনার লোকদের কাছেই ইহুদীরা বসবাস করতো, আর তাদের কাছ থেকে তারা একজন নবীর আগমনের কথা দির্ঘ দিন থেকে শুনে আসছিলো, যার কারণে নবী আগমনের ব্যাপারটা তাদের কাছে অনেকটা স্বাভাবিক বিষয় হিসেবে প্রতিভাত হয়। আরব উপদ্বীপের অন্যদের কাছে নবী আগমনের বিষয়টা এতোটা স্বাভাবিক বিষয় ছিলো না। মদীনার আনসারদেরকে ইহুদীরা বিভিন্ন সময় এই বলে হুমকি দিতো যে শিঘ্রই আমাদের মাঝে একজন নবী আসবেন এবং এরপর আমরা তোদেরকে এমনভাবে হত্যা করবো যেভাবে আদ জাতিকে হত্যা করা হয়েছিলো। অথচ আমরা দেখতে পাই যে, নবী ঠিকই এসেছেন কিন্তু স্বভাবের গোয়ার্তুমী আর মনের বক্রতার কারণে সেই ইহুদীরা হেদায়াত পেলো না যারা সেই নবী আগমনের খবর অন্যদেরকে শুনাতো। আল্লাহ আযযা ওয় জাল্লা চাইলেন মদীনার আনসাররা ইসলাম গ্রহণ করুক এবং তার নবীর সাহায্যকারী হোক। আনসাররা বুয়াস যুদ্ধে প্রাণপণ লড়াই করছিলেন ঠিকই কিন্তু তারা কি ঘূর্ণাক্ষরেও জানতেন যে এই যুদ্ধ কিভাবে তাদেরকে ইসলামের নিকটবর্তী করছে। এটা ছিলো সম্পূর্ন একটি জাহেলী যুদ্ধ ; কিন্তু সবার অজান্তে এই যুদ্ধ তাদের আল্লাহ আযযা ওয়া জাল্লার নিকটতম প্রিয় বান্দা হওয়ার দিকে এগিয়ে নিয়ে গেছে। এভাবেই আল্লাহ তায়ালা যুগে যুগে পরিস্থিতির পরিবর্তনের জন্য বিভিন্ন রকম অবস্থা তৈরী করেন যার অন্তর্নিহিত রহস্য হয়তো মানুষ উপলব্ধি করতে পারে না।

### *দ্বিতীয় উদাহরণঃ*

এটি দ্বিতীয় খলীফা হযরত ওমর ইবনুল খাত্তাব রাযিয়াল্লাহু আনহু এর সময়ের ঘটনা; তিনি পারস্য সম্রাজ্যের বিরুদ্ধে যুদ্ধ করার জন্য একটি সেনাবাহিনী প্রেরণ করেন। তিনি এই মুসলিম বাহিনীর সেনাপতি নিযুক্ত করেন আবু ওবায়দা আস সাকাফী রহঃ কে। তিনি ছিলেন খুবই উৎসাহী ও বীর পুরষোচিত চরিত্রের অধিকারী। তবে ঘটনাক্রমে এই যুদ্ধে তিনি এমন কয়েকটি ঝুকি নিয়ে ফেলেন যা হয়তো না নিলেও চলতো , আর এই মাত্রারিক্ত ঝুকির কারণে জিস্‌র বা সেতু যুদ্ধে মুসলমানদের ভাগ্যে এক পর্যায়ে পরাজয়ের গ্লানী নেমে আসে। সেদিন মুসলিম বাহীনির প্রায় অর্ধেক সংখ্যক সৈন্য শহীদ হয়ে যায়।

পারস্য বাহিনী তখন ভাবছিলো যে বাকি মুসলিম বাহিনীকে নির্মুল করে দেয়ার এটাই সুবর্ণ সুযোগ , আর যুদ্ধের ফলাফল নিশ্চিতভাবে তাদের অনুকুলেই যাবে। তারা ভাবছিলো , মুসলমানরা যেসব এলাকা ইতিপুর্বে দখল করে নিয়েছিলো এবার তাদেরকে সে সব এলাকা থেকেও তাদেরকে উৎখাত করে দিতে সক্ষম হবে। বিখ্যাত ইতিহাস গ্রন্থ আত তারীখুল ইসলামীর লেখক জনাব মাহমুদ শাকির বর্ণনার এ পর্যায়ে এসে লিখেছেন 'কিন্তু ঈমানদারদের সাথে রয়েছেন স্বয়ং আল্লাহ তায়ালা'। ঈমানদাররা যদি বিজয়ের শর্তগুলো সঠিকভাবে পুরণ করতে সক্ষম হয় তাহলে আল্লাহ তায়ালাই তাদেরকে বিজয় দান করবেন, তা যেভাবেই হোক। তাতে তাদের সৈন্য সংখ্যা বিশাল হোক বা না হোক, তাদের কাছে পারমানবিক বোমা থাকুক বা না থাকুক। এ সকল উপায় উপকরণ এমন কোনো বিষয় নয় যা পরিস্থিতিকে নিয়ন্ত্রন করে। ঈমানদাররা যদি ঈমানের দাবী মোতাবেক তাদের দায়িত্ব কর্তব্য

সঠিকভাবে পালন করে তাহলে স্বয়ং আল্লাহ তায়ালা তাদেরকে বিজয় দান করবেন; এ প্রসংগে আল্লাহ তায়ালা বলেন-

إِنَّ اللَّهَ يُدَافِعُ عَنْ الَّذِينَ آمَنُوا إِنَّ اللَّهَ لاَ يُحِبُّ كُلَّ خَوَّانٍ كَفُورٍ

**নিশ্চয়ই আল্লাহ তায়ালা ঈমানদারদেরকে (অকল্যাণ থেকে) রক্ষা করেন। আল্লাহ তায়ালা বিশ্বাসঘাতক ও অকৃতজ্ঞদেরকে মোটেই ভালোবাসেন না।** *(সূরা আল হাজ্জ, আয়াত ৩৮)*

আল্লাহ তায়ালা একথা বলেননি যে তিনি তাদেরকে রক্ষা করবেন যাদের অনেক অস্ত্রশস্ত্র আছে, যারা সংখ্যায় অনেক, বরং তিনি তাদেরকে রক্ষা করার কথা বলেছেন যাদের ঈমান আছে; আল্লাহর সাহায্য পাওয়ার জন্য এটাই হলো শর্ত যা আমাদেরকে পূরণ করতে হবে। তাই বাহ্যিক অব স্থা দেখে যদিও মনে হচ্ছিলো যে মুসলমানরা এ যুদ্ধে হারতে যাচ্ছে, কিন্তু আল্লাহ তায়ালা এমন এক পরিস্থিতি সৃষ্টি করে দিলেন যার পরিপ্রেক্ষিতে রাত পোহাতে না পোহাতেই বিজয়ের পাল্লা মুসলমানদের দিকে ঝুকে পড়লো। তাই আমাদেরকে মনে রাখতে হবে যে , মুসলমানরা যতোই কঠিন পরি স্থিতির মধ্যে পড়ুক না কেন তারা যদি আল্লাহর হুকুম পালনের ব্যাপারে আ ন্তরিক হয় তাহলে আল্লাহ তায়ালা নিশ্চয়ই সেই সমস্যা থেকে তাদেরকে উদ্ধার করবেন।

আসুন এবার শুনি এই মুলিম বাহিনীর জন্য আল্লাহ তায়ালা কিভাবে পরি স্থিতি তৈরী করে দিয়েছিলেন।

যখন যুদ্ধের ময়দানে মুসলমানরা প্রায় পরাজয়ের সম্মুখিন হয়ে পড়েছিলো ঠিক তখনই পারস্য সাম্রাজ্যের রাজধানিতে আল্লাহ তায়ালা ঘটিয়ে দেন এক বিপর্যয়কর ঘটনা। পারস্য সাম্রাজ্যের দুই প্রধান নেতা একে অপরের বিরুদ্ধে সংঘর্ষে জড়িয়ে পড়ে; যার ফলে সেনাবাহিনী দুই ভাগে বিভক্ত হয়ে অর্ধেক নেয় সেনাপতি রুস্তমের পক্ষ, আর অর্ধেক নেয় সম্রাটের পক্ষ।

এই ঘটনার প্রেক্ষিতে মুসলমানদের বিরুদ্ধে যুদ্ধে নিয়োজিত বাহিনীর দায়িত্বে থাকা সেনাপতিকে রাজধানীতে জরুরী তলব করা হয়। সেনাপতি রাজধানীতে ফিরে পাওয়ার কারণে মুসলমানদের বিরুদ্ধে তাদের যুদ্ধ সাময়িকভাবে বন্ধ রাখতে হয়। আর এই সময়টুকু মুসলমানদের জন্য হয়ে দাড়ায় একটি সু বর্ণ সুযোগ। খলীফাতুল মুসলিমিন ওমর রাযিয়াল্লাহু আনহু পর্যাপ্ত সময় পেয়ে যান দ্রুত সৈন্য পাঠিয়ে মুসলিম বাহিনীর শক্তি বৃদ্ধি করার এবং যুদ্ধ চালিয়ে যাওয়া র জন্য প্রয়োজনীয় কৌশল নির্ধারণের।

আলোচ্য ঘটনায় আমরা দেখতে পাই যে, ঠিক সেই মুহূর্তেই আল্লাহ তায়ালা পারস্য সাম্রা জ্যের মধ্যে আভ্যন্তরীণ কলহ লাগিয়ে দিলেন যখন তা দরকার। আল্লাহ তায়ালা চাচ্ছিলেন সেই এলাকায় ইসলামের পতাকা উড্ডিন হোক; আর এদিকে মুসলমানরাও তাদের দায়িত্ব পালনে সর্বাত্নক প্রচেষ্টা অব্যাহাত রেখেছিলো , তাই যেখানে দেখা যাচ্ছিলো যে মুসলমানরা পরাজয়ের একেবারে দ্বার প্রান্তে পৌঁছে গেছে সেখানে সেই অবস্থা পরিবর্তন করে আল্লাহ তায়ালা মুসলমানদেরকে বিজয় দান করেন।

*তৃতীয় উদাহরণঃ*

এই উদাহরণটি আমরা নেবো ক্রুসেড যুদ্ধের ইতিহাস থেকে। জিহাদ ফি সাবিলিল্লাহ ছেড়ে দিয়ে বিলাসিতায় গা ভাসিয়ে দেয়ার কারণে মুসলমান শা সকরা যখন ক্রুসেডারদের বিরুদ্ধে প্রতিরোধ গড়ে তুলতে অক্ষম হয়ে পড়েছিলো তখন পবিত্র ভুমি রক্ষার জন্য সালাহউদ্দীন আইউবী মুসলমানদেরকে আল্লাহর পথে যুদ্ধের জন্য ঐক্যবদ্ধ করতে শুরু করেন। কাপুরুষ শাসকরা কাফেরদের ভয়ে চরমভাবে ভীত সন্ত্র স্ত হয়ে পড়ে। অথচ কাফেররা শামের বেশ কিছু গুরুত্বপুর্ণ এ লাকা ও জেরুজালেম সহ গোটা সমুদ্র উপকুলীয় অঞ্চলসমুহ দখল করে নিয়েছিলো।

সালাহউদ্দীন আইয়ুবীর এই যুদ্ধের প্র স্তুতির খবর যখন ক্রুসেডাররা শুনলো তখন তারা বিষয়টাকে মোটেই হালকা ভাবে নিলো না। কারণ তারা জানতো এই যুদ্ধের নেতত্ব কে দিচ্ছে , তারা জানতো সালাহউদ্দীন কোনো সাধারণ ব্যক্তি নয়।

এদিকে মুসলমানদের আলিম ওলামা ও নেতৃস্থানীয় লোকেরা আরম্ভ করলো সালাহউদ্দীনের বিরোধিতা। তারা সালাহউদ্দীনকে অতি উৎসাহী বলে তার কঠোর সমালোচনা আরম্ভ করে দিলো। রোম সম্রাজ্যের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণাকে তারা পাগলামো বলে সালাহউদ্দীন আইয়ুবীকে তিরস্কার করতে লাগলো। তারা বলতে লাগলো যে রোম এতো বড় এক বিশাল সাম্রাজ্য যাকে কুল কিনারা হীন সমুদ্র বলা যায়। তারা রোম সাম্রাজ্য ও ইউরোপকে এতো ভয় পেয়ে গিয়েছিলো যে তাদের বিরুদ্ধে যুদ্ধের কথা তারা চি ন্তাই করতে পারছিলো না। তারা চিন্তা করছিলো যে গোটা ইউরোপ তাদের বিরুদ্ধে ঐক্যবদ্ধ; আর অন্য দিকে মুসলমানরা হলো শতদাবিভক্ত। অতএব এমন একটি বিভক্ত জাতি নিয়ে বিশাল সামরিক শক্তিধর ঐক্যবদ্ধ ইউরোপের বিরুদ্ধে যুদ্ধ করতে যাওয়া র অর্থ হলো মুসলমানদেরকে চরম বিপদের মধ্যে ফেলে দেয়া। কি ন্তু সালাহউদ্দীন আইয়ুবী রহঃ একমাত্র আল্লাহ আযযা ওয়া জাল্লার উপর তাওয়াক্কুল করেছেন। তিনি ক্রুসেডারদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেন এবং তাদের থেকে মুসলমানদের ভুখন্ড পুনরুদ্ধার আরম্ভ করেন। এই অব স্থা দেখে পোপ গোটা ইউরোপকে আর একটি নতুন ক্রুসেডের জন্য সংগঠিত করতে আরম্ভ করে, যেটা ছিলো ৪র্থ ক্রুসেড এবং এটা ছিলো সর্ব বৃহ ৎ ক্রুসেড, কারণ এটা ছিলো সালাহউদ্দীন আইয়ুবীর বিরুদ্ধে।

মুসলমানদের সামরিক নেতৃত্বে এবার সালাহউদ্দীনকে দেখে এই যুদ্ধকে তারা সবচেয়ে বেশী গুরুত্ব দিলো এবং তারা তাদের সর্বশক্তি নিয়োগ করলো। তাদের যুদ্ধ প্র স্তুতি এবং সেনা নায়ক নিয়োগ দেখেই বোঝা যায় যে তারা এই যুদ্ধকে কেমন গুরুত্ব দিয়েছিলো; আমরা দেখতে পাই যে এই যুদ্ধে তারা কোনো জেনারেলদের উপর দায়িত্ব না দিয়ে স্বয়ং তাদের শাসক রাজা বাদশাহরা নিজেরা যুদ্ধের ময়দানে এসে সরাসরি নেতৃত্ব দিয়েছে। ইংল্যান্ড , ফ্রান্স ও জার্মানির রাজা নিজেরা সালাহউদ্দীন আইয়ুবীর বিরুদ্ধে যুদ্ধ পরিচালনার জন্য বেরিয়ে পড়েছে এবং তারা নিজেরা নিজ নিজ সেনাবাহীনির নেতৃত্ব দিয়েছে। ইংল্যান্ড , জার্মানি ও ফ্রান্স যখন একই সাথে মুসলমানদের বিরুদ্ধে সৈন্য প্রেরণ করে তখন তাদের সেনাবাহিনীর আকার এতো বিশাল হয়ে দাড়ায় যা তৎকালিন সময়ের প্রেক্ষাপটে অস্বাভাবিক ধরণের এক বিশাল সেনাবাহিনী হিসেবে আবির্ভূত হয়। ইতিহাস থেকে জানা যায় শুধু জার্মান কিং ফ্রেডরিক বার্বারোজ একাই তিন লক্ষ সৈন্যের এক বিশাল বাহিনী নিয়ে যুদ্ধযাত্রা করে। তৎকালীন সময়ের প্রেক্ষাপটে তিন লক্ষ সৈন্যের কোনো বাহিনীর কথা শুনলে ভীতসন্ত্রস্ত হয়ে এমনিতেই যে কোনো মানুষ মুর্ছা যাওয়ার কথা। সম্মিলিত ইউরোপিয়ান বাহিনী এতো বিশাল আকার ধারণ করে যে তাদের নৌবাহিনীর

জাহাজ এবং ইউরোপিয়ান বানিজ্যিক জাহাজগুলো দিয়েও তাদেরকে বহন করে আনা অসম্ভব হয়ে দাড়িয়েছিলো। তাই ফ্রান্স আর ইংল্যান্ডের সৈন্যরা নৌজাহাজে যাত্রা করলেও জার্মান বাহিনীকে স্থল পথে যাত্রা করতে হয়।

এবার আসুন আমরা একটু জেনে নিই তৎকালীন মুসলমান সমাজের তথাকথিত আলেম ওলামাদের প্রতিক্রিয়া কি ছিলো এবং তারা কী ভুমিকা পালন করেছিলেন।

ঐতিহাসিক ইবনে আসীর রহঃ বলেন, ইউরোপিয়ানরা নৌপথ ও স্থল পথে এগিয়ে আসছিলো মুসলমানদের উপর আক্রমন করতে। চারিদিকে খবর চড়িয়ে পড়লো যে শুধু জার্মান কিং একাই তিন লক্ষ দুর্ধর্ষ সৈন্যের এক বিশাল বাহিনী নিয়ে আক্রমন করতে উত্তর সিমান্ত দিয়ে এগিয়ে আসছে।

আলেম ওলামাদের অনেকেই প্রথমে নিজেদেরকে যুদ্ধের জন্য প্র স্তুত করছিলেন যে তারা শাম অঞ্চলে গিয়ে শক্রুদের মোকাবেলায় আল্লাহর পথে জিহাদ করবেন, কিন্তু পরক্ষণে তারা যখন নিশ্চিতভাবে ইউরোপীয় বাহিনীর সৈন্য সংখ্যা সম্পর্কে জানতে পারলেন তখন তাদের অনেকেই পিঠ টান দিয়ে যুদ্ধের ময়দান ছেড়ে ফিরে আসলেন।

প্রশ্ন হলো কেন তারা ফিরে গেলেন?

শত্রুদের সৈন্য সংখ্যা বেশী হলে কি যুদ্ধের মাসআলা পরিবর্তন হয়ে যায় ? তারা আল্লাহর পথে যুদ্ধের জন্য ঘর থেকে বেরিয়েছিলেন অথচ কেবলমাত্র শক্রুসৈন্যের সংখ্যাধিক্যের কারণে তারা ময়দান ছেড়ে পালিয়ে গেলেন! অথচ তারা ছিলেন ঐ সময়কার আলেম ওলামা!

অতএব আমাদেরকে এখান থেকে শিক্ষা নিতে হবে যে কেবল আলেম হলেই যে কেউ সর্বাবস্থায় হক্বের উপর টিকে থাকতে পারবেন এমনটি ভাবার কোনো কারণ নেই। আলেমরা নবী নন, তারাও সাধারণ মানুষদেরই মধ্য থেকে আসা, তারা কখনো হক্বের উপর থাকতে পারেন, আবার কখনো হক্বের পথ থেকে বিচ্যূতও হয়ে যেতে পারেন। অতএব আমরা যদি তাদেরকে অন্ধভাবে অনুসরণ করতে থাকি তাহলে সব সময় যে তারা আমাদেরকে হক্বের পথের দিকেই নিয়ে যাবেন তা নিশ্চিত নয়। তবে একেবারে সকল আলেমরা যে হক্ব থেকে বিচ্যুত হয়ে যাবেন বিষয়টি তাও নয়, তাই ইবনে আসীর রহঃ বলেছেন তাদের বিরাট একটা অংশ ময়দান ছেড়ে চলে এসেছিলো।

প্রসঙ্গতঃ উল্লেখ্য যে, সাওবান রাযিয়াল্লাহু আনহু এর বর্ণনায় রসুলুল্লাহ সাল্লাল্লাহু আলাই হি ওয়াসাল্লাম বলেন-

**لا تَزَالُ طَائِفَةٌ مِنْ أُمَّتِي ظَاهِرِينَ عَلَى الْحَقِّ،**

**এই উম্মাহর মধ্যে সব সময়ই এমন একটি তাইফা বা দল থাকবে যারা হক্বের উপর টিকে থাকবে।** *(সহীহ মুসলিম, কিতাবুল ইমারাহ)*

ঘটনা হলো সাধারণ জনগনের অনেকেই নিজেদের বিবেক দিয়ে তাদের দায়িত্বেবোধ উপলব্ধি করতে পারেন, তারপর তারা তাদের দায়িত্ব এড়ানোর জন্য তাদের বিবেক বোধকে হক্ব পথ থেকে বিচ্যুত আলেমদের সাথে লটকে ফেলেন, তারা বলতে থাকেন যে আমাদের আলেম ওলামারা তো (জিহাদের) এই কথা বলেন না, অমুক

